**৭। শূন্যস্থান পূরণ কর ঃ-**

(ক) অত্র................একঃ মুনিঃ।

(খ) সঃ তম্ অন্নেন................. ।

(গ) মূষিকঃ....................বিভেতি।

(ঘ) .....................কুক্কুরাৎ ভয়ম্।

(ঙ) ব্যাঘ্রঃ মুনিম্ প্রতি................. ।

**৮। সঠিক উত্তরটি লেখ ঃ-**

**(ক) মুনি বাস করেন-**

(i) গৃহে (ii) আশ্রমে

(iii) নদীকূলে (iv) পাতার ঘরে

**(খ) মূষিকশাবকটি পতিত হয়েছিল-**

(i) কুকুরের মুখ থেকে (ii) বিড়ালের মুখ থেকে

(iii) কাকের মুখ থেকে (iv) শালিকের মুখ থেকে

**(গ) বিড়াল ভয় পেত-**

(i) কুকুর থেকে (ii) বাঘ থেকে

(iii) সিংহ থেকে (iv) সাপ থেকে

**(ঘ) ব্যাঘ্র ধাবিত হয়েছিল-**

(i) সিংহের প্রতি (ii) মুনির প্রতি

(iii) তপস্বীর প্রতি (iv) তাপসীর প্রতি

**(ঙ) নীচ ব্যক্তি শ্রেষ্ঠপদ লাভ করে হত্যা করতে চায়-**

(i) প্রভুকে (ii) পিতাকে

(iii) রাজাকে (iv) আশ্রয়দাতাকে

### চতুর্দশঃ পাঠঃ

# হিতোপদেশঃ

## কাক-বর্তক-কথা

একদা একঃ বর্তকঃ কাকেন সহ বনপথেন গচ্ছতি। একঃ গোপালঃ অপি যাতি। গোপালস্য মস্তকে দধিভাণ্ডম্ অস্তি। কাকঃ বারংবারম্ দধি খাদতি। গোপালঃ দধিপাত্রম্ ভূমৌ স্থাপয়তি। সঃ দধিভাণ্ডম্ শূন্যম্ পশ্যতি। ততঃ সঃ উর্ধ্বে কাকবর্তকৌ অবলোকয়তি। সঃ লগুড়েন তৌ তাড়য়তি। ধূর্তঃ কাকঃ পলায়তে। গোপালঃ বর্তকম্ নিহন্তি।

**উপদেশঃ-** "ত্যজ দুর্জনসংসর্গম্।"

**শব্দার্থ ঃ** বনপথেন-বনপথ দিয়ে। গোপালঃ- গোয়ালা। দধিভাণ্ডম্-দইয়ের পাত্র। ভূমৌ-মাটিতে। কাকবর্তকৌ-কাক ও ভারুই পাখিকে। লগুড়েন-লাঠির দ্বারা। পলায়তে-পলায়ন করে। ত্যজ-ত্যাগ কর।

## অনুশীলনী

**১। 'কাক-বর্তক-কথা' গল্পটি বাংলা ভাষায় লেখ।**

**২। গল্পটির উপদেশ সংস্কৃত ভাষায় লেখ।**

**৩। বাংলায় অনুবাদ কর ঃ-**

(ক) গোপালস্য.................স্থাপয়তি।

(খ) সঃ দধিভাণ্ডম্........................অবলোকয়তি।

(গ) সঃ লগুড়েন..............নিহন্তি।

**৪। বাংলা অর্থ লেখ ঃ**

"ত্যজ দুর্জনসংসর্গম্।"

**৫। শব্দার্থ লেখ ঃ**

গোপালঃ, ভূমৌ, তাড়য়তি, লগুড়েন, ত্যজ।

২০২১

**৬। শূন্যস্থান পূরণ কর ঃ**

(ক) একঃ....................অপি যাতি।

(খ) .....................বারংবারম্ দধি খাদতি।

(গ) সঃ লগুড়েন তৌ.................... ।

(ঘ) ........................বর্তকম্ নিহন্তি।

(ঙ) ধূর্তঃ..................পলায়তে।

**৭। বাক্য রচনা কর ঃ-**

যাতি, অস্তি, খাদতি, পলায়তে, নিহন্তি।

**৮। নিচের প্রশ্নগুলোর উত্তর দাও ঃ-**

(ক) বনপথ দিয়ে কাকের সঙ্গে কে যাচ্ছিল?

(খ) গোয়ালার মাথায় কি ছিল?

(গ) কাক বারবার কি খাচ্ছিল?

(ঘ) ধূর্ত কাক কি করেছিল?

(ঙ) গোয়ালা কাকে মেরেছিল?

## পঞ্চদশঃ পাঠঃ

# নীতিশোকাঃ

(১)

পিতা স্বর্গঃ পিতা ধর্মঃ পিতা হি পরমন্তপঃ। পিতরি প্রীতিমাপন্নে প্রীয়ন্তে সর্বদেবতাঃ ॥

(২)

ভূমের্গরীয়সী মাতা স্বর্গাদুচ্চতরঃ পিতা। জননী জন্মভূমিশ্চ স্বর্গাদপি গরীয়সী ॥

(৩)

হস্তস্য ভূষণং দানং সত্যং কণ্ঠস্য ভূষণম্।

কর্ণস্য ভূষণং শাস্ত্রং ভূষণৈঃ কিং প্রয়োজনম্ ॥

(৪)

যস্মিন্ দেশে ন সম্মানো ন বৃত্তির্ন চ বান্ধবঃ।

ন চ বিদ্যালয়ঃ কশ্চিৎ তং দেশং পরিবর্জয়েৎ ॥

**টীকা ঃ** পরমন্তপঃ = পরমম্ + তপঃ।

প্রীতিমাপন্নে = প্রীতিম্ + আপন্নে। স্বর্গাদুচ্চতরঃ = স্বর্গাৎ + উচ্চতরঃ। স্বর্গাদপি = স্বর্গাৎ + অপি।

**শব্দার্থ ঃ** প্রীয়ন্তে—প্রীতি লাভ করেন। ভূমেঃ—পৃথিবী অপেক্ষা। কণ্ঠস্য—কণ্ঠের। বৃত্তিঃ—জীবিকা। পরিবর্জয়েৎ—পরিত্যাগ করা উচিত।

**শোকার্থ ঃ-**

১। পিতা.........................সর্বদেবতাঃ ॥

পিতা স্বর্গ, পিতা ধর্ম, পিতাই পরম তপস্যা। পিতা প্রীত হলে দেবতারাও প্রীত হন।

২। ভূমের্গরীয়সী...........................গরীয়সী ॥

মা পৃথিবী অপেক্ষা শ্রেষ্ঠ, পিতা শ্রেষ্ঠ স্বর্গ অপেক্ষা। জননীতুল্য জন্মভূমি স্বর্গ থেকেও শ্রেষ্ঠ।

৩। হস্তস্য.....................................প্রয়োজনম্।

হস্তের অলংকার দান, কণ্ঠের অলংকার সত্য, কর্ণের অলংকার শাস্ত্র, অন্য অলংকারের প্রয়োজন কি?

৪। যস্মিন্ দেশে...........................পরিবর্জয়েৎ।

যে-দেশে সম্মান নেই, জীবিকার উপায় নেই, কোন বন্ধু নেই, কোন বিদ্যালয় নেই, সে-দেশ ত্যাগ করা উচিত।

## অনুশীলনী

১। মাতা, পিতা ও জন্মভূমির প্রশংসাসূচক শোকটি শুদ্ধ উচ্চারণে আবৃত্তি কর।

২। সংস্কৃত শোক উদ্‌ধৃত করে কোন দেশ ত্যাগ করা উচিত বল।

৩। **বাংলায় অনুবাদ কর ঃ-**

(ক) পিতা স্বর্গঃ..................সর্বদেবতাঃ ॥

(খ) হস্তস্য ভূষণং.......................প্রয়োজনম্ ॥

৪। **শূন্যস্থান পূরণ কর ঃ-**

(ক) পিতরি...............প্রীয়ন্তে সর্বদেবতাঃ ॥

(খ) .......................জন্মভূমিশ্চ স্বর্গাদপি গরীয়সী ॥

(গ) সত্যং.......................ভূষণম্ ॥

(ঘ) ........................ভূষণং শাস্ত্রং।

(ঙ) তং দেশং..................... ॥

৫। **শব্দার্থ লেখ ঃ-**

ভূমেঃ, বৃত্তিঃ, ভূষণম্, স্বর্গাৎ, পরিবর্জয়েৎ।

৬। **নিচের প্রশ্নগুলোর উত্তর দাও ঃ-**

(ক) পৃথিবী অপেক্ষা শ্রেষ্ঠ কে?

(খ) স্বর্গ অপেক্ষা উচ্চতর কে?

(গ) হস্তের ভূষণ কি?

(ঘ) কণ্ঠের ভূষণ কি?

(ঙ) কর্ণের ভূষণ কি?

## দ্বিতীয় ভাগ

# ব্যাকরণ

## প্রথম পাঠ

### শব্দরূপ

(অ-কারান্ত, ই-কারান্ত ও আ- কারান্ত)

সংস্কৃত ভাষায় শব্দবিভক্তি সাত প্রকার-

প্রথমা (১মা), দ্বিতীয়া (২য়া), তৃতীয়া (৩য়া), চতুর্থী (৪র্থী), পঞ্চমী (৫মী), ষষ্ঠী (৬ষ্ঠী) ও সপ্তমী (৭মী)। প্রত্যেক বিভক্তির তিনটি বচন থাকে- একবচন, দ্বিবচন ও বহুবচন। প্রথমা থেকে সপ্তমী পর্যন্ত সাতটি বিভক্তি ও সম্বোধন পদের তিনটি বচনে শব্দের যে সকল রূপ হয়, তারই নাম শব্দরূপ।

শব্দবিভক্তি- যেসকল বিভক্তি শব্দের সাথে যুক্ত হয়ে পদ গঠন করে, সেগুলোকে শব্দবিভক্তি বলা হয়। যেমন- নর + ঔ = নরৌ। এখানে ‘নর’ একটি শব্দ, এর সঙ্গে ‘ঔ’ যুক্ত হয়ে ‘নরৌ’ পদ গঠিত হয়েছে। সুতরাং ‘ঔ’ শব্দবিভক্তি।

সম্বোধনপদ- যাকে আহ্বান করে কোন কিছু বলা হয়, তার নাম সম্বোধন পদ। যেমন- দেবি, অত্র আগচ্ছ (দেবি, এখানে এস)।

**বিভিন্ন বিভক্তি ও বচনে শব্দবিভক্তির বিভিন্ন আকৃতি আছে। নিম্নে শব্দবিভক্তির আকৃতি প্রদত্ত হল ঃ**

**শব্দ বিবক্তির আকৃতি**

| **বিভক্তি** | **একবচন** | **দ্বিবচন** | **বহুবচন** |
|---|---|---|---|
| ১মা | সু (ঃ) | ঔ | জস্ (অঃ) |
| ২য়া | অম্ | ঔট্ (ঔ) | শস্ (অঃ) |
| ৩য়া | টা (আ) | ভ্যাম্ | ভিস্ (ভিঃ) |
| ৪র্থী | ঙে (এ) | ভ্যাম্ | ভ্যস্ (ভ্যঃ) |
| ৫মী | ঙসি (অ) | ভ্যাম্ | ভ্যস্ (ভ্যঃ) |
| ৬ষ্ঠী | ঙস্ (অঃ) | ওস্ (ওঃ) | আম্ |
| ৭মী | ঙি (ই) | ওস্ (ওঃ) | সুপ্ (সু) |

## শব্দরূপ-পুংলিঙ্গ

### অ-কারান্ত-নর

| বিভক্তি | একবচন | দ্বিবচন | বহুবচন |
|---|---|---|---|
| ১মা | নরঃ | নরৌ | নরাঃ |
| | (একজন মানুষ) | (দুজন মানুষ) | (মনুষ্যগণ) |
| ২য়া | নরম্ | নরৌ | নরান্ |
| | (একজন মানুষকে) | (দুজন মানুষকে) | (মনুষ্যগণকে) |
| ৩য়া | নরেণ | নরাভ্যাম্ | নরৈঃ |
| | (একজন মানুষ দ্বারা) | (দুজন মানুষ দ্বারা) | (মনুষ্যগণের দ্বারা) |
| ৪র্থী | নরায় | নরাভ্যাম্ | নরেভ্যঃ |
| | (একজন মানুষকে) | (দুজন মানুষকে) | (মনুষ্যগণকে) |
| ৫মী | নরাৎ | নরাভ্যাম্ | নরেভ্যঃ |
| | (একজন মানুষ থেকে) | (দুজন মানুষ থেকে) | (মনুষ্যগণ থেকে) |
| ৬ষ্ঠী | নরস্য | নরয়োঃ | নরাণাম্ |
| | (একজন মানুষের) | (দুজন মানুষের) | (মনুষ্যগণের) |
| ৭মী | নরে | নরয়োঃ | নরেষু |
| | (একজন মানুষে) | (দুজন মানুষে) | (মনুষ্যগণে) |
| সম্বোধন | নর | নরৌ | নরাঃ |
| | (হে মানুষ) | (হে দুজন মানুষ) | (হে মনুষ্যগণ) |

**দ্রষ্টব্য ঃ** ছাত্র, শিক্ষক, সূর্য, চন্দ্র, গজ (হাতি), মৃগ (হরিণ), দেব, বৃক্ষ, কাক, সিংহ, ব্যাঘ্র প্রভৃতি অ -কারান্ত পুংলিঙ্গ শব্দের রূপ নর শব্দের মত।

### ই-কারান্ত-মুনি

| বিভক্তি | একবচন | দ্বিবচন | বহুবচন |
|---|---|---|---|
| ১মা | মুনিঃ | মুনী | মুনয়ঃ |
| ২য়া | মুনিম্ | মুনী | মুনীন্ |
| ৩য়া | মুনিনা | মুনিভ্যাম্ | মুনিভিঃ |
| ৪র্থী | মুনয়ে | মুনিভ্যাম্ | মুনিভ্যঃ |
| ৫মী | মুনেঃ | মুনিভ্যাম্ | মুনিভ্যঃ |
| ৬ষ্ঠী | মুনেঃ | মুন্যোঃ | মুনীনাম্ |
| ৭মী | মুনৌ | মুন্যোঃ | মুনিষু |
| সম্বোধন | মুনে | মুনী | মুনয়ঃ |

**দ্রষ্টব্য ঃ** কবি, রবি (সূর্য), অগ্নি, কপি (বানর), হরি, গিরি (পাহাড়) প্রভৃতি সকল ই-কারান্ত পুংলিঙ্গ শব্দের রূপ মুনি শব্দের অনুরূপ।

# স্ত্রীলিঙ্গরূপ

## আ-কারান্ত লতা

| বিভক্তি | একবচন | দ্বিবচন | বহুবচন |
|---|---|---|---|
| ১মা | লতা | লতে | লতাঃ |
| ২য়া | লতাম্ | লতে | লতাঃ |
| ৩য়া | লতয়া | লতাভ্যাম্ | লতাভিঃ |
| ৪র্থী | লতায়ৈ | লতাভ্যাম্ | লতাভ্যঃ |
| ৫মী | লতায়াঃ | লতাভ্যাম্ | লতাভ্যঃ |
| ৬ষ্ঠী | লতায়াঃ | লতয়োঃ | লতানাম্ |
| ৭মী | লতায়াম্ | লতয়োঃ | লতাসু |
| সম্বোধন | লতে | লতে | লতাঃ |

## লতা-শব্দের আদর্শে বিদ্যাশব্দের রূপ

| বিভক্তি | একবচন | দ্বিবচন | বহুবচন |
|---|---|---|---|
| ১মা | লতা | লতে | লতাঃ |
| | বিদ্যা | বিদ্যে | বিদ্যাঃ |
| ২য়া | লতাম্ | লতে | লতাঃ |
| | বিদ্যাম্ | বিদ্যে | বিদ্যাঃ |
| ৩য়া | লতয়া | লতাভ্যাম্ | লতাভিঃ |
| | বিদ্যয়া | বিদ্যাভ্যাম্ | বিদ্যাভিঃ |
| ৪র্থী | লতায়ৈ | লতাভ্যাম্ | লতাভ্যঃ |
| | বিদ্যায়ৈ | বিদ্যাভ্যাম্ | বিদ্যাভ্যঃ |
| ৫মী | লতায়াঃ | লতাভ্যাম্ | লতাভ্যঃ |
| | বিদ্যায়াঃ | বিদ্যাভ্যাম্ | বিদ্যাভ্যঃ |
| ৬ষ্ঠী | লতায়াঃ | লতয়োঃ | লতানাম্ |
| | বিদ্যায়াঃ | বিদ্যয়োঃ | বিদ্যানাম্ |
| ৭মী | লতায়াম্ | লতয়োঃ | লতাসু |
| | বিদ্যায়াম্ | বিদ্যয়োঃ | বিদ্যাসু |
| সম্বোধন | লতে | লতে | লতাঃ |
| | বিদ্যে | বিদ্যে | বিদ্যাঃ |

**দ্রষ্টব্য ঃ** আশা, প্রভা (কিরণ), কৃপা, গুহা, দেবতা, নৌকা, শয্যা, হিংসা প্রভৃতি সকল আ-কারান্ত স্ত্রীলিঙ্গ শব্দের রূপ লতা শব্দের মত।

# ক্লীবলিঙ্গ শব্দরূপ

## অ-কারান্ত-ফল

| বিভক্তি | একবচন | দ্বিবচন | বহুবচন |
|---|---|---|---|
| ১মা | ফলম্ | ফলে | ফলানি |
| ২য়া | ফলম্ | ফলে | ফলানি |
| ৩য়া | ফলেন | ফলাভ্যাম্ | ফলৈঃ |
| ৪র্থী | ফলায় | ফলাভ্যাম্ | ফলেভ্যঃ |
| ৫মী | ফলাৎ | ফলাভ্যাম্ | ফলেভ্যঃ |
| ৬ষ্ঠী | ফলস্য | ফলয়োঃ | ফলানাম্ |
| ৭মী | ফলে | ফলয়োঃ | ফলেষু |
| সম্বোধন | ফল | ফলে | ফলানি |

**দ্রষ্টব্য ঃ** জল, বন, ধন, তৃণ, মিত্র, সুখ, দুঃখ, পাপ, পুণ্য, রক্ত, মাংস, মুখ প্রভৃতি সকল অ-কারান্ত ক্লীবলিঙ্গ শব্দের রূপ ফল শব্দের মত।

# অনুশীলনী

১। সকল বিভক্তি ও বচনে 'নর' শব্দের রূপ লেখ।

২। শব্দবিভক্তির আকৃতি মুখস্থ লেখ।

৩। প্রথমা থেকে তৃতীয়া বিভক্তি পর্যন্ত 'মুনি' শব্দের রূপ লেখ।

৪। চতুর্থী থেকে সপ্তমী বিভক্তি পর্যন্ত 'লতা' শব্দের রূপ লেখ।

**৫। নির্দেশ মত নিচের শব্দগুলোর রূপ লেখ।**

(ক) 'ছাত্র শব্দের ২য়ার বহুবচন

(খ) 'নর' শব্দের ৭মীর দ্বিবচন

(গ) 'লতা' শব্দের ৩য়ার একবচন

(ঘ) 'দেবতা' শব্দের ৪র্থীর একবচন

(ঙ) 'বিদ্যা' শব্দের ৫মীর একবচন

(চ) 'ফল' শব্দের ২য়ার একবচন

(ছ) 'বন' শব্দের ১মার বহুবচন

**৬। সংস্কৃতে অনুবাদ করঃ-**

দুজন মানুষ, হে মনুষ্যগণ, ছাত্রদের, ফলের দ্বারা, বিদ্যা থেকে, লতাগুলো, জল, মুনিগণের।

**৭। বাংলায় অনুবাদ করঃ-**

নরেণ, মুনিম্, ছাত্রাঃ, ফলানি, চন্দ্রেণ, লতয়া।

**৮। নিচের প্রশ্নগুলোর উত্তর দাওঃ-**

(ক) সংস্কৃত ভাষায় শব্দবিভক্তি কয় প্রকার?

(খ) শব্দবিভক্তি কার সাথে যুক্ত হয়?

(গ) যে পদের সাহায্যে আহ্বান করা হয়, তাকে কোন পদ বলে?

(ঘ) ‘হরি’ শব্দের রূপ কোন শব্দের মত?

**৯। শুদ্ধ উত্তরটি লেখঃ-**

**(ক) ‘নর’ শব্দের ষষ্ঠীর বহুবচনের রূপ-**

(i) নরেষু (ii) নরাণাম

(iii) নরানাম্ (iv) নরনাম্

**(খ) ‘মুনি’ শব্দের দ্বিতীয়ার বহুবচনের রূপ-**

(i) মুনিন্ (ii) মুনীন্

(iii) মুনীনা (iv) মুনয়ে

**(গ) ‘লতা’ শব্দের সপ্তমীর বহুবচনের রূপ-**

(i) লতা (ii) লতায়াঃ

(iii) লতাভিঃ (iv) লতাসু

**(ঘ) ‘ফল’ শব্দের প্রথমার দ্বিবচনের রূপ-**

(i) ফলেন (ii) ফলে

(iii) ফলানি (iv) ফলান্

**(ঙ) ‘বৃক্ষ’ শব্দের তৃতীয়ার একবচনের রূপ-**

(i) বৃক্ষেন (ii) বৃক্ষেণ

(iii) বৃক্ষম্ (iv) বৃক্ষাৎ

## দ্বিতীয় পাঠ

# ধাতুরূপ

ধাতু—ক্রিয়ার মূল বা প্রকৃতির নাম ধাতু। যেমন- পঠ্, কৃ, গম্, যা ইত্যাদি। (√) এরূপ সংকেত চিহ্ন দ্বারা ধাতু প্রকাশ করা হয়।

তিঙ্ বা ক্রিয়াবিভক্তি—ধাতুর শেষে যেসব বিভক্তিযোগে ক্রিয়াপদ গঠিত হয়, সেগুলোর নাম তিঙ্ বা ক্রিয়াবিভক্তি। যেমন—

√পঠ্ + তি = পঠতি। √যা + তি = যাতি। √হস্ + তু = হসতু।

তিঙ্ বিভক্তির দ্বারা ক্রিয়ার কাল এবং ভাব প্রকাশিত হয়। তিঙ্ বিভক্তি দশ ভাগে বিভক্ত। দশটি ভাগের মধ্যে লট্, লোট্, লঙ্, বিধিলিঙ্ ও লৃট্ এই পাঁচটি বিভাগ বিশেষ গুরুত্বপূর্ণ। বর্তমান কাল বোঝাতে লট্, অতীত কাল বোঝাতে লঙ্, ভবিষ্যৎ কাল বোঝাতে লৃট্, বর্তমান অনুজ্ঞা বোঝাতে লোট্ ও উচিত অর্থে বিধিলিঙের প্রয়োগ হয়।

প্রত্যেকটি তিঙ্ বিভক্তির প্রথম, মধ্যম ও উত্তম এই তিন পুরুষ এবং প্রত্যেকটি পুরুষের একবচন দ্বিবচন ও বহুবচন এই তিন বচনে বিভিন্ন রূপ হয়। সুতরাং তিঙ্ বিভক্তির সংখ্যা মোট ১০ X ৩ X ৩ = ৯০ (নব্বই) টি। এবং পরস্মৈপদী ও আত্মনেপদী ভেদে দুই প্রকার। সুতরাং তিঙ্ বিভক্তি মোট ৯০ X ২ = ১৮০টি

**ধাতুরূপ-** ধাতুর সাথে তি, তস্, অন্তি প্রভৃতি বিভক্তিযোগে যে ভিন্ন ভিন্ন তিঙন্ত পদ গঠিত হয়, তাকে ধাতুরূপ বলা হয়।

### তিঙ্ বা ক্রিয়াবিভক্তির আকৃতি

**লট্**

| | **প্রথম পুরুষ** | **মধ্যম পুরুষ** | **উত্তম পুরুষ** |
|---|---|---|---|
| একবচন | তি | সি | মি |
| দ্বিবচন | তস্ | থস্ | বস্ |
| বহুবচন | অন্তি | থ | মস্ |

**লোট্**

| | | | |
|---|---|---|---|
| একবচন | তু | হি | আনি |
| দ্বিবচন | তাম্ | তম্ | আব |
| বহুবচন | অন্তু | ত | আম |

**লঙ্**

| | **প্রথম পুরুষ** | **মধ্যম পুরুষ** | **উত্তম পুরুষ** |
|---|---|---|---|
| একবচন | দ্ | স্ | অম্ |
| দ্বিবচন | তাম্ | তম্ | ব |
| বহুবচন | অন্ | ত | ম |

**বিধিলিঙ্**

| | | | |
|---|---|---|---|
| একবচন | যাৎ | যাস্ | যাম্ |
| দ্বিবচন | যাতাম্ | যাতম্ | যাব |
| বহুবচন | যুস্ | যাত | যাম |

**লৃট্**

| | | | |
|---|---|---|---|
| একবচন | স্যতি | স্যতিস্ | স্যামি |
| দ্বিবচন | স্যতস্ | স্যথস্ | স্যাবস্ |
| বহুবচন | স্যন্তি | স্যথ | স্যামস্ |

## ভূ-ধাতুর রূপ

## ভূ (হওয়া)-পরস্মৈপদী

**লট্**

| | **প্রথম পুরুষ** | **মধ্যম পুরুষ** | **উত্তম পুরুষ** |
|---|---|---|---|
| একবচন | ভবতি | ভবসি | ভবামি |
| দ্বিবচন | ভবতঃ | ভবথঃ | ভবাবঃ |
| বহুবচন | ভবন্তি | ভবথ | ভবামঃ |

**লোট্**

| | | | |
|---|---|---|---|
| একবচন | ভবতু | ভব | ভবানি |
| দ্বিবচন | ভবতাম্ | ভবতম্ | ভবাব |
| বহুবচন | ভবন্তু | ভবত | ভবাম |

**লঙ্**

| | | | |
|---|---|---|---|
| একবচন | অভবৎ | অভবঃ | অভবম্ |
| দ্বিবচন | অভবতাম্ | অভবতম্ | অভবাব |
| বহুবচন | অভবন্ | অভবত | অভবাম |

### বিধিলিঙ্

| | প্রথম পুরুষ | মধ্যম পুরুষ | উত্তম পুরুষ |
|---|---|---|---|
| একবচন | ভবেৎ | ভবেঃ | ভবেয়ম্ |
| দ্বিবচন | ভবেতাম্ | ভবেতম্ | ভবেব |
| বহুবচন | ভবেয়ুঃ | ভবেত | ভবেম |

### লৃট্

| | প্রথম পুরুষ | মধ্যম পুরুষ | উত্তম পুরুষ |
|---|---|---|---|
| একবচন | ভবিষ্যতি | ভবিষ্যসি | ভবিষ্যামি |
| দ্বিবচন | ভবিষ্যতঃ | ভবিষ্যথঃ | ভবিষ্যাবঃ |
| বহুবচন | ভবিষ্যন্তি | ভবিষ্যথ | ভবিষ্যামঃ |

## অনুশীলনী

১। ধাতু কাকে বলে? কয়েকটি ধাতুর উদাহরণ দাও।

২। তিঙ্ বিভক্তি বলতে কি বোঝ? উদাহরণের সাহায্যে বুঝিয়ে দাও।

৩। তিঙ্ বিভক্তি কয় ভাগে বিভক্ত? তিঙ্ বিভক্তির প্রধান পাঁচটি ভাগের নাম লেখ।

৪। ধাতুরূপ কাকে বলে?

৫। লঙ্-এ তিঙ্ বিভক্তির আকৃতি লেখ।

৬। লট্ বিভক্তিতে সকল পুরুষ ও বচনে ভূ-ধাতুর রূপ লেখ।

৭। লৃট্ বিভক্তিতে প্রথম পুরুষের তিন বচনে ভূ-ধাতুর রূপ লেখ।

**৮। নির্দেশ অনুযায়ী ধাতুরূপ লেখঃ**

(ক) লোট্ বিভক্তিতে ভূ-ধাতুর মধ্যম পুরুষের ১ বচন।

(খ) লঙ্ বিভক্তিতে ভূ-ধাতুর প্রথম পুরুষের ১ বচন।

(গ) লোট্ বিভক্তিতে ভূ-ধাতুর উত্তম পুরুষের দ্বিবচন।

(ঘ) বিধিলিঙ্ বিভক্তিতে ভূ-ধাতুর মধ্যম পুরুষের ১ বচন।

(ঙ) লৃট্ বিভক্তিতে ভূ-ধাতুর উত্তম পুরুষের বহুবচন।

৯। **শুদ্ধ উত্তরটির পাশে টিক (√) চিহ্ন দাও ঃ-**

**(ক) ক্রিয়ার মূলকে বলে-**

(i) শব্দ (ii) পদ

(iii) ধাতু (iv) নিপাত

**(খ) তিঙ্ বিভক্তির অন্য নাম-**

(i) ক্রিয়াবিবক্তি (ii) শব্দবিভক্তি

(iii) প্রাতিপদিক (iv) অব্যয়

**(গ) বর্তমান কাল অর্থে ব্যবহৃত হয়-**

(i) লঙ্ (ii) লট্

(iii) লৃট্ (iv) লোট্

**(ঘ) ভবিষ্যৎ কাল অর্থে ব্যবহৃত হয়-**

(i) লৃট্ (ii) লট্

(iii) লোট্ (iv) বিধিলিঙ্

**(ঙ) তিঙ্ বিভক্তির মোট সংখ্যা-**

(i) পঞ্চাশ (ii) ষাট্

(iii) একশত আশি (iv) তেত্রিশ

**(চ) লট্ বিভক্তির উত্তম পুরুষের একবচনের রূপ-**

(i) তস্ (ii) বস্

(iii) মি (iv) স্যতি

**(ছ) লঙ্ বিভক্তির মধ্যম পুরুষের একবচনের রূপ-**

(i) স্ (ii) দ্

(iii) তাম্ (iv) অন্

**(জ) লট্ বিভক্তিতে ভূ-ধাতুর প্রথম পুরুষের একবচনের রূপ-**

(i) ভবামি (ii) অভবৎ

(iii) ভবিষ্যতি (iv) ভবতি

**(ঝ) লোট্ বিভক্তিতে ভূ-ধাতুর মধ্যম পুরুষের দ্বিবচনের রূপ-**

(i) ভবতম্ (ii) ভবানি

(iii) ভবাবঃ (iv) ভবেৎ

**(ঞ) লৃট্ বিভক্তিতে ভূ-ধাতুর উত্তম পুরুষের একবচনের রূপ-**

(i) ভবিষ্যতি (ii) ভবতু

(iii) ভবিষ্যামি (iv) ভবিষ্যাবঃ

## তৃতীয় পাঠ

# পদপ্রকরণ

**শব্দ ঃ** কয়েকটি বর্ণ বা বর্ণসমষ্টি একত্র হয়ে যদি একটি অর্থ প্রকাশ করে, তাকে বলা হয় শব্দ। যেমন- ন্ + অ + র্ অ = নর। ল্ + অ + ত্ + আ = লতা।

কিন্তু বর্ণসমষ্টি যদি কোন অর্থ প্রকাশ না করে, তাহলে শব্দ হয় না। যেমন- ক্ + এ + ত্ + অ = কেত। এখানে কতগুলো বর্ণ একত্র হলেও এগুলো মিলিতভাবে কোন অর্থ প্রকাশ না করায় শব্দ হয়নি।

**পদ ঃ** বিভক্তিযুক্ত শব্দকে পদ বলা হয়। যেমন- নর + ঔ = নরৌ। এখানে 'নর' একটি শব্দ। এর সঙ্গে 'ঔ' এই শব্দবিভক্তি যুক্ত হয়ে 'নরৌ' পদ গঠিত হয়েছে।

**পদের শ্রেণীবিভাগ ঃ** পদ পাঁচ প্রকার। বিশেষ্য, বিশেষণ, সর্বনাম, অব্যয় ও ক্রিয়া।

**১। বিশেষ্য**

যে পদের দ্বারা কোন ব্যক্তি, বস্তু, স্থান, গুণ, অবস্থা, ক্রিয়া প্রভৃতির নাম বোঝায়, তাকে বলা হয় বিশেষ্য। যেমন-

**ব্যক্তি ঃ** গোপালঃ, গোবিন্দঃ, সীতা ইত্যাদি।

**বস্তু ঃ** বিত্তম্, জলম্, অন্নম্ ইত্যাদি।

**স্থান ঃ** মথুরা, কাশী, গয়া, বৃন্দাবনম্ ইত্যাদি।

**গুণ ঃ** মধুরতা, চপলতা, মহত্ত্বম্ ইত্যাদি।

**অবস্থা ঃ** কৈশোরম্, যৌবনম্, দারিদ্রম্ ইত্যাদি।

**ক্রিয়া ঃ** শয়নম্, গমনম্, দর্শনম্ ইত্যাদি।

**২। বিশেষণ**

যে পদ বিশেষ্য বা ক্রিয়াপদের গুণ, অবস্থা, পরিমাণ প্রভৃতি প্রকাশ করে, তাকে বিশেষণ বলে। বিশেষণ প্রধানত দুই প্রকার— নাম বিশেষণ ও ক্রিয়াবিশেষণ।

**নামবিশেষণ ঃ** যে পদ বিশেষ্য পদের গুণ, অবস্থা প্রভৃতি প্রকাশ করে, তাকে নাম বিশেষণ বলে। যেমন—

ক্লান্তঃ পথিকঃ। গভীরা রজনী। পক্বম্ ফলম্।

**ক্রিয়াবিশেষণ ঃ** যে পদ ক্রিয়াপদের অবস্থা প্রকাশ করে, তাকে ক্রিয়াবিশেষণ বলে। ক্রিয়াবিশেষণে দ্বিতীয়া বিভক্তির একবচন ও ক্লীবলিঙ্গ হয়। যেমন- কোকিলঃ মধুরম্ কূজতি। বালিকা ধীরম্ গচ্ছতি।

### ৩। সর্বনাম

যে পদ বিশেষ্যের পরিবর্তে ব্যবহৃত হয়, তাকে সর্বনাম পদ বলে। যেমন- রামঃ সুশীলঃ বালকঃ। রামঃ প্রতিদিনম্ বিদ্যালয়ম্ গচ্ছতি। রামস্য চরিত্রম্ নির্মলম্। -এই তিনটি বাক্যে বারবার রামঃ পদের ব্যবহারে শ্রুতিকটু দোষ হয়। এজন্য ‘রামঃ’ পদের পরিবর্তে যদি সঃ (সে) এবং রামস্য (রামের) পদের পরিবর্তে তস্য (তার) পদ ব্যবহার করা হয়, তাহলে বাক্যগুলো শ্রুতিমধুর হয়। সুতরাং শ্রুতিকটু দোষ পরিত্যাগের জন্য বিশেষ্যের পরিবর্তে অন্য পদ প্রয়োগ করা প্রয়োজন। এখানে ‘সঃ’, ‘তস্য’ প্রভৃতি পদ সর্বনাম। বিশেষ্যের পরিবর্তে ব্যবহৃত পদকে বলা হয় সর্বনাম।

**কয়েকটি সর্বনাম পদ ঃ** তে (তারা), ত্বম্ (তুমি), যঃ (যে), কঃ (কে), কিম্ (কি), অয়ম্ (এই) ইত্যাদি।

## ৪। অব্যয়

অব্যয় শব্দের অর্থ ‘যার ব্যয় নেই’। ব্যয় শব্দের অর্থ পরিবর্তন। সুতরাং যে পদের কখনো কোন পরিবর্তন হয় না অর্থাৎ যা সব সময় একই রূপে থাকে তাকে অব্যয় বলা হয়। যেমন অধুনা অহং গমিষ্যামি — আমি এখন যাব। তস্যাঃ মুখং পদ্মম্ ইব — তার মুখ পদ্মের মত। এখানে অধুনা এবং ইব অব্যয় পদ।

**আরো কয়েকটি অব্যয় পদের উদাহরণ ঃ**

কদা (কখন), কুত্র (কোথায়), অতীব (অত্যন্ত), চ (এবং), ততঃ (তারপর), তদা (তখন) ইত্যাদি।

## ৫। ক্রিয়া

যার দ্বারা কোন কাজ করা বোঝায়, তাকে ক্রিয়াপদ বলে। যেমন সত্যং বদ—সত্য বল। ধর্মং চর—ধর্ম আচরণ কর। বালকঃ পঠতি— বালকটি পড়ে। বালিকা চন্দ্রম্ পশ্যতি— বালিকা চাঁদ দেখে।

## অনুশীলনী

১। শব্দ কাকে বলে? উদাহারণ দিয়ে বুঝিয়ে দাওা।

২। পদ কাকে বলে? পদ কত প্রকার ও কি কি?

৩। বিশেষ্য কাকে বলে? পাঁচটি বিশেষ্য পদের উদাহরণ দাও।

৪। নামবিশেষণ ও ক্রিয়াবিশেষণের পার্থক্য উদাহরণ সহ লেখ।

৫। সর্বনাম পদ কাকে বলে? কয়েকটি সর্বনাম পদের উদাহরণ দাও।

৬। অব্যয় কাকে বলে? দুটি অব্যয় পদের বাক্যে প্রয়োগ দেখাও।

**৭। নিচের প্রশ্নগুলোর উত্তর দাও ঃ-**

(ক) বিভক্তিযুক্ত শব্দকে কি বলে?

(খ) মধুরতা কোন্ পদ?

(গ) ক্রিয়াবিশেষণে কোন লিঙ্গ হয়?

(ঘ) সর্বনাম পদ কোন্ পদের পরিবর্তে বসে?

(ঙ) অব্যয় শব্দের অর্থ কি?

**৮। সঠিক উত্তরটি লেখ ঃ-**

**(ক) বিভক্তিযুক্ত শব্দকে বলে-**

(i) কারক (ii) সন্ধি

(iii) পদ (iv) প্রত্যয়

**(খ) ‘কদা’ একটি-**

(i) বিশেষ্য পদ (ii) অব্যয় পদ

(iii) সর্বনাম পদ (iv) বিশেষণ পদ

**(গ) শয়নম্ একটি-**

(i) ক্রিয়াপদ (ii) বিশেষ্যপদ

(iii) অব্যয়পদ (iv) বিশেষণ পদ

**(ঘ) ‘পক্বম্’ একটি-**

(i) বিশেষণ পদ (ii) বিশেষ্য পদ

(iii) ক্রিয়াপদ (iv) সর্বনাম পদ

**(ঙ) পশ্যতি একটি-**

(i) বিশেষ্য পদ (ii) বিশেষণ পদ

(iii) সর্বনাম পদ (iv) ক্রিয়াপদ

## চতুর্থ পাঠ

# লিঙ্গ প্রকরণ

'লিঙ্গ' শব্দের অর্থ চিহ্ন। যার দ্বারা পুরুষ বা স্ত্রী বুঝায় কিংবা স্ত্রী বা পুরুষ কিছুই নয় এরূপ বুঝায়, তাকে লিঙ্গ বলা হয়।

**সংস্কৃতে লিঙ্গ তিন প্রকার** (১) পুংলিঙ্গ (২) স্ত্রীলিঙ্গ ও (৩) ক্লীবলিঙ্গ।

বাংলা বা ইংরেজি ব্যাকরণে পুরুষবাচক শব্দগুলো পুংলিঙ্গ, স্ত্রীবাচক শব্দগুলো স্ত্রীলিঙ্গ এবং যেসব শব্দে স্ত্রী বা পুরুষ কিছুই বুঝায় না, সেগুলো ক্লীবলিঙ্গ। সংস্কৃতে কিন্তু এভাবে লিঙ্গ নির্ধারণ করা যায় না। সংস্কৃত ব্যাকরণে স্ত্রীবাচক শব্দও পুংলিঙ্গ, পুরুষবাচক শব্দও ক্লীবলিঙ্গ এবং বস্তুবাচক শব্দও পুংলিঙ্গ হয়।

যেমন- 'দার' শব্দ স্ত্রীবাচক হলেও পুংলিঙ্গ, 'মিত্র' শব্দ পুরুষবাচক হলেও ক্লীবলিঙ্গ এবং 'বৃক্ষ' শব্দ বস্তুবাচক হলেও পুংলিঙ্গ।

সংস্কৃতে লিঙ্গ নির্ণয়ের জন্য অনেক নিয়ম আছে। এখানে সাধারণ দু একটি নিয়ম দেখান হল ঃ

### পুংলিঙ্গ

১। দেব, অসুর, স্বর্গ, গিরি, সমুদ্র ইত্যাদি অর্থ প্রকাশক সকল শব্দ পুংলিঙ্গ। যেমন—

(ক) দেববাচক— দেবঃ, সুরঃ, অমরঃ ইত্যাদি।

(খ) অসুরবাচক— অসুরঃ, দৈত্যঃ, দানবঃ ইত্যাদি।

(গ) স্বর্গবাচক— স্বর্গঃ, ত্রিদিবঃ, সুরলোকঃ ইত্যাদি।

(ঘ) গিরিবাচক— গিরিঃ, পর্বতঃ, শৈলঃ ইত্যাদি।

(ঙ) সমুদ্রবাচক— সমুদ্রঃ, সাগরঃ, অর্ণবঃ ইত্যাদি।

২। দেবগণের নামও পুংলিঙ্গবাচক শব্দ। যেমন— ইন্দ্রঃ, বিষ্ণুঃ, শিবঃ, গণেশঃ, কার্ত্তিকেয়ঃ ইত্যাদি।

### স্ত্রীলিঙ্গ

১। আ-কারান্ত, ঈ-কারান্ত ও ঊ-কারান্ত শব্দ স্ত্রীলিঙ্গ। যেমন- লতা, নদী, বধূ ইত্যাদি।

২। ঋ-কারান্ত মাতৃ (মা), দুহিতৃ (কন্যা), স্বসৃ (ভগ্নী), ননান্দৃ (ননদ) প্রভৃতি শব্দ স্ত্রীলিঙ্গ। যেমন- মাতা, দুহিতা, স্বসা, ননান্দা।

### ক্লীবলিঙ্গ

১। মুখ, নয়ন, বন, কুসুম, ধন ও অন্নবাচক শব্দগুলো ক্লীবলিঙ্গ। যেমন—

(ক) মুখবাচক— মুখম্, বদনম্, আননম্ ইত্যাদি।

(খ) নয়নবাচক— নয়নম্, নেত্রম্, লোচনম্ ইত্যাদি।

(গ) বনবাচক— বনম্, অরণ্যম্, বিপিনম্ ইত্যাদি।

(ঘ) কুসুমবাচক— কুসুমম্, পুষ্পম্ ইত্যাদি।

(ঙ) অন্নবাচক— অন্নম্, খাদ্যম্, ভোজ্যম্ ইত্যাদি।

(চ) ধনবাচক— ধনম্, বিত্তম্, দ্রবিণম্ ইত্যাদি।

**লিঙ্গ পরিবর্তন**

পুংলিঙ্গ শব্দকে স্ত্রীলিঙ্গে রূপান্তরিত করতে হলে পুংলিঙ্গ শব্দের শেষে প্রধানত আ ও ঈ যোগ করতে হয়। যেমন-

| পুংলিঙ্গ | স্ত্রীলিঙ্গ | পুংলিঙ্গ | স্ত্রীলিঙ্গ |
|---|---|---|---|
| অশ্বঃ | অশ্বা | মৃগঃ | মৃগী |
| প্রথমঃ | প্রথমা | ব্রাহ্মণঃ | ব্রাহ্মণী |
| কোকিলঃ | কোকিলা | নদঃ | নদী |
| কৃশঃ | কৃশা | সুন্দরঃ | সুন্দরী |
| দীনঃ | দীনা | কুমারঃ | কুমারী |
| মূষিকঃ | মূষিকা | পিতামহঃ | পিতামহী |
| সিংহঃ | সিংহী | মাতামহঃ | মাতামহী |
| ব্যাঘ্রঃ | ব্যাঘ্রী | তরুণঃ | তরুণী |

## অনুশীলনী

১। লিঙ্গ কাকে বলে? সংস্কৃতে লিঙ্গ কত প্রকার ও কি কি?

২। বাংলা ও ইংরেজি ব্যাকরণের সঙ্গে সংস্কৃত ব্যাকরণের লিঙ্গের পার্থক্য কি?

৩। উদাহরণ সহ পুংলিঙ্গ নির্দেশক প্রথম নিয়মটি উলেখ কর।

৪। স্ত্রীলিঙ্গ নির্দেশক দুটি নিয়ম উদাহরণ সহ উলেখ কর।

**৫। লিঙ্গ পরিবর্তন করঃ**

কৃশা, অশ্বঃ, মৃগী, দীনঃ, পিতামহঃ।

**৬। নিচের প্রশ্নগুলোর উত্তর দাও ঃ-**

(ক) 'দার' শব্দ কোন্ লিঙ্গ?

(খ) লিঙ্গ শব্দের অর্থ কি?

(গ) মুখবাচক শব্দ কোন্ লিঙ্গ?

(ঘ) গিরিবাচক শব্দ কোন্ লিঙ্গ?

(ঙ) আ-কারান্ত শব্দ কোন্ লিঙ্গ?

**৭। শুদ্ধ উত্তরটির পাশে টিক (√) চিহ্ন দাও ঃ**

(ক) সংস্কৃতে লিঙ্গ তিন/দুই/চার/পাঁচ প্রকার।

(খ) বনবাচক শব্দ পুংলিঙ্গ/স্ত্রীলিঙ্গ/ক্লীবলিঙ্গ/উভয়লিঙ্গ।

(গ) স্বর্গবাচক শব্দ স্ত্রীলিঙ্গ/ক্লীবলিঙ্গ/পুংলিঙ্গ/ উভয়লিঙ্গ।

(ঘ) ঈ-কারান্ত শব্দ পুংলিঙ্গ/উভয়লিঙ্গ/ক্লীবলিঙ্গ/স্ত্রীলিঙ্গ।

(ঙ) 'নদ' শব্দের স্ত্রীলিঙ্গ নদী/নদি/নদা/নদো।

## পঞ্চম পাঠ

# কারক

**রামঃ পঠতি- রাম পড়ছে।**

উপরের উদাহরণে ‘পঠতি’ একটি ক্রিয়াপদ। এই ক্রিয়াটি সম্পাদন করছে রামঃ। সুতরাং রামঃ পদের সঙ্গে ‘পঠতি’ ক্রিয়াপদের সম্বন্ধ আছে।

এরূপভাবে-

ক্রিয়ার সাথে বাক্যের অন্যান্য পদের যে সম্বন্ধ থাকে, তাকে কারক বলা হয়।

কারক ছয় প্রকার- কর্তা, কর্ম, করণ, সম্প্রদান, অপাদান ও অধিকরণ।

**১। কর্তা বা কর্তৃকারক**

যিনি ক্রিয়া সম্পাদন করেন, তাকে কর্তৃকারক বলে। যেমন- সূর্যঃ উদেতি- সূর্য উদিত হচ্ছে। শ্যামলঃ পঠতি- শ্যামল পড়ছে।

**২। কর্মকারক**

যাকে আশ্রয় করে ক্রিয়া সম্পন্ন হয়, তাকে কর্মকারক বলে। সাধারণত ক্রিয়াপদকে ‘কি’ বা ‘কাকে’ দিয়ে প্রশ্ন করে যে উত্তর পাওয়া যায়, তাকে কর্মকারক বলে। যেমন-

অহং জলং পিবামি- আমি জল পান করি।

মাতা পুত্রং বদতি- মা ছেলেকে বলছেন।

**৩। করণকারক**

কর্তা যার সাহায্যে ক্রিয়া সম্পন্ন করে, তাকে করণকারক বলে। যেমন- অহং কর্ণেন শৃণোমি- আমি কান দ্বারা শুনি।

বয়ং নেত্রেণ পশ্যামঃ—আমরা চোখ দিয়ে দেখি।

**৪। সম্প্রদান কারক**

যাকে স্বত্ব ত্যাগ করে কোন কিছু দান করা হয়, তাকে সম্প্রদান কারক বলে। যেমন-

তৃষার্তায় জলং দেহি— তৃষার্তকে জল দান কর। অন্নহীনায় অন্নং দেহি—অন্নহীনকে অন্ন দান কর।

**৫। অপাদানকারক**

একটি বস্তু থেকে অন্য একটি বস্তু পৃথক হওয়ার পর যে বস্তুটি স্থির থাকে, তাকে অপাদানকারক বলে। যেমন-

বৃক্ষাৎ পত্রং পততি- গাছ থেকে পাতা পড়ছে।

স নগরাৎ বহিঃ গচ্ছতি- সে নগর থেকে বাইরে যাচ্ছে।

**৬। অধিকরণকারক**

যে স্থানে, যে কালে বা বিষয়ে ক্রিয়া সম্পন্ন হয়, তাকে অধিকরণ কারক বলে। যেমন-

মৎস্যঃ জলে নিবসতি- মাছ জলে বাস করে।

বসন্তে কোকিলঃ কূজতি- বসন্তে কোকিল ডাকে।

সঙ্গীতে নিপুণা মালবিকা- মালবিকা সঙ্গীতে নিপুণ।

## অনুশীলনী

১। কারক কাকে বলে? কারক কত প্রকার ও কি কি?

২। কর্মকারক কাকে বলে? দুটি উদাহরণ দাও।

৩। উদাহরণসহ অধিকরণ কারকের সংজ্ঞা লেখ।

৪। অপাদান কারক কাকে বলে? উদাহরণ দাও।

৫। রেখাঙ্কিত পদসমূহের কারক নির্ণয় কর।

(ক) অহং জলং পিবামি।

(খ) বৃক্ষাৎ পত্রং পততি।

(গ) শ্যামলঃ পঠতি।

(ঘ) তৃষার্তায় জলং দেহি।

(ঙ) বসন্তে কোকিলঃ কূজতি।

**৬। নিচের প্রশ্নগুলোর উত্তর দাও ঃ-**

(ক) যিনি ক্রিয়া সম্পাদন করেন তাকে কোন্ কারক বলে?

(খ) কর্তা যার সাহায্যে ক্রিয়া সম্পন্ন করে তাকে কোন্ কারক বলে?

(গ) যাকে স্বত্ব ত্যাগ করে কোন কিছু দান করা হয়, তাকে কোন্ কারক বলে?

(ঘ) যাকে আশ্রয় করে ক্রিয়া সম্পন্ন হয়, তাকে কোন্ কারক বলে?

(ঙ) যে স্থানে ক্রিয়া সম্পন্ন হয়, তাকে কোন্ কারক বলে?

**৭। শুদ্ধ উত্তরটি লেখ ঃ**

**(ক) যে ক্রিয়া সম্পাদন করে তাকে বলে-**

(i) কর্মকারক (ii) করণকারক

(iii) কর্তৃকারক (iv) অপাদান কারক

**(খ) কারক-**

(i) পাঁচ প্রকার (ii) ছয় প্রকার

(iii) সাত প্রকার (iv) তিন প্রকার

**(গ) বৃক্ষাৎ পত্রং পততি—এই বাক্যে বৃক্ষাৎ**

(i) কর্মকারকে ২য়া (ii) করণকারকে ৩য়া

(iii) সম্প্রদান কারকে ৪র্থী (iv) অপাদান কারকে ৫মী

**(ঘ) সূর্যঃ উদেতি— এই বাক্যে সূর্যঃ**

(i) কর্তৃকারক (ii) সম্প্রদান কারক

(iii) অধিকরণকারক (iv) অপাদান কারক

**(ঙ) মাতা পুত্রং বদতি— এই বাক্যে 'পুত্রং'**

(i) সম্প্রদান কারক (ii) কর্মকারক

(iii) করণ কারক (iv) অধিকরণ কারক

# অভিধানিকা

অ

অধঃ- নিচে। অধ্যয়নম্ (ক্লীব)- পড়া। অভিতঃ- সম্মুখে। অশ্বঃ (পুং)- ঘোড়া।

আ

আগচ্ছ- আসুন। আলয়ঃ (পুং)- গৃহ। আশ্রমঃ (পুং)- তপোবন।

ই

ইদম্ (ক্লীব)- এই। ইয়ম্ (স্ত্রী)- এই।

ঈ

ঈশ্বরঃ (পুং)- ভগবান।

উ

উদ্যানে- মাঠে। উচ্চৈঃস্বরেণ- উচ্চকণ্ঠে।

ঊ

ঊর্ধ্বে- উপরে।

ঋ

ঋতবঃ (পুং)- ঋতুগুলি।

এ

এতৎ (ক্লীব)- এই। এতানি (ক্লীব)- এগুলো। একঃ (পুং)- এক।

ক

কবয়ঃ (পুং)- কবিগণ। কমলানি (ক্লীব)- পদ্মগুলো। কিরণম্ (ক্লীব)- আলো। কর্ষন্তি- কর্ষণ করে।

খ

খগঃ (পুং)- পাখি। খাদন্তি- খায়।

গ

গগনম্ (ক্লীব)- আকাশ। গুরূ (পুং)- দুজন গুরু। গচ্ছতি- যায়।

চ

চন্দ্রঃ (পুং)- চাঁদ। চঞ্চলা (স্ত্রী)- চপলা।

ছ

ছাত্রাণাম্- ছাত্রদের। ছিনত্তি- ছেদন করে।

জ

জীর্ণম্ (ক্লীব)- ছেঁড়া। জন্মভূমিঃ (স্ত্রী)- মাতৃভূমি।

ত

তিষ্ঠতি- অবস্থান করে। তেষাম্- তাদের। তৈলম্ (ক্লীব)- তৈল।

দ

দেব্যৌ (স্ত্রী)- দুজন দেবী। দ্বৌ (পুং)- দুই।

ধ

ধেনবঃ (স্ত্রী)- গাভীগুলো। ধাবতি- দৌড়ায়।

ন

নদ্যঃ (স্ত্রী)- নদীগুলো। নয়নানি (ক্লীব)- চোখগুলো।

প

পত্রাণি (ক্লীব)- পাতাগুলো। প্রত্যহম্ (ক্লীব)- প্রতিদিন।

ফ

ফলম্ (ক্লীব)- একটি ফল। ফলানি (ক্লীব)- ফলগুলো।

ব

বয়ম্- আমরা। বায়ুঃ (পুং)- বাতাস।

ভ

ভবতি- হয়। ভূষণম্ (ক্লীব)- অলংকার।

ম

মৎস্যাঃ (পুং)- মাছগুলো। মনোহরঃ (পুং)- সুন্দর। মত্বা- মনে করে।

য

যস্মিন্- যাতে। যুষ্মাকম্- তোমাদের।

র

রূপাণি (ক্লীব)- রুপসমূহ। রক্ষ- রক্ষা কর।

ল

লতে (স্ত্রী)- দুটি লতা। লতাঃ (স্ত্রী)- লতাগুলো।

শ

শিবায়- শিবকে। শাস্ত্রম্ (ক্লীব)- শাস্ত্র। শনৈঃ- ধীরে।

স

সম্পৎ (স্ত্রী)- ধন। স্বর্গাৎ- স্বর্গ থেকে।

হ

হংসৌ (পুং)- দুটি হাঁস। হস্তস্য- হস্তের।

ক্ষ

ক্ষুধার্তায়- ক্ষুধার্তকে। ক্ষেত্রাণি (ক্লীব)- ক্ষেত্রসমূহ।

দ্রষ্টব্য ঃ পুং- পুংলিঙ্গ। স্ত্রী- স্ত্রীলিঙ্গ। ক্লীব- ক্লীবলিঙ্গ।

**সমাপ্ত**

স্বাধীনতার
সুবর্ণ জয়ন্তী




উন্নয়নে মৎস্যশিল্প : মাছে-ভাতে বাঙালি

জাতিসংঘের খাদ্য ও কৃষি সংস্থার মতে, সারা বিশ্বে মাছ উৎপাদন বৃদ্ধির হার ৫ শতাংশ হলেও বাংলাদেশে তা ৯ শতাংশ। ২০২০ সালে মাছ উৎপাদন বৃদ্ধির হারে বাংলাদেশ বিশ্বে দ্বিতীয় অবস্থানে রয়েছে। প্রাকৃতিক উৎস থেকে মাছ উৎপাদনে বাংলদেশের অবস্থান বিশ্বে তৃতীয় আর বাংলাদেশের গর্ব ইলিশ উৎপাদনে বাংলাদেশ শীর্ষে (২০২০ সাল)। গত ১১ বছরে ইলিশের উৎপাদন বেড়েছে প্রায় ৮৪ শতাংশ। তাই মৎস্য সম্পদ এখন বাংলাদেশের জন্য গর্ব।




# ক্ষমা মহৎ গুণ






শিক্ষা মন্ত্রণালয়

২০১০ শিক্ষাবর্ষ থেকে গণপ্রজাতন্ত্রী বাংলাদেশ সরকার কর্তৃক বিনামূল্যে বিতরণের জন্য